ইলেকট্রন বর্জন করিয়া, প্রথমে পরমাণু এবং পরে অণু গঠন করিয়া ক্লোরিন গ্যাসরূপে নির্গত হয়। যথা :

| জল ও অ্যাসিডের প্রতিমুখী বিয়োজন : | কাথোড-বিক্রিয়া : $H^+ + e \rightarrow H$ |
| --- | --- |
| | $H + H \rightarrow H_2 \uparrow$ |
| $H_2O \rightleftharpoons H^+ + OH^-$ | অ্যানোড বিক্রিয়া : $Cl^- - e \rightarrow Cl_2 \uparrow$ |
| $HCl \rightleftharpoons H^+ + Cl^-$ | $Cl + Cl \rightarrow Cl_2 \uparrow$ |

**লঘু হাইড্রোক্লোরিক অ্যাসিড** ( Dil. HCl ) : হাইড্রোক্লোরিক অ্যাসিডের বিশ্লেষণে জলের পরিমাণ সামান্য থাকে বলিয়া অ্যানোডে তথা পজেটিভ তড়িদ্দ্বারে ক্লোরিন নির্গত হয়। কিন্তু হাইড্রোক্লোরিক অ্যাসিড খুব বেশি মাত্রায় লঘু হইলে অথবা কিছুক্ষণ তড়িদ্‌বিশ্লেষণের পর দ্রবণে হাইড্রোক্লোরিক অ্যাসিডের পরিমাণ কমিয়া গেলে ক্যাথোডে হাইড্রোজেন ও অ্যানোডে অক্সিজেন উৎপন্ন হয়। [ লঘু জলীয় দ্রবণের তড়িদ্‌বিশ্লেষণ দ্রষ্টব্য ।]

**4. বিগলিত সোডিয়াম ক্লোরাইড** ( Fused NaCl ) : বিগলিত অবস্থায় সোডিয়াম ক্লোরাইড তড়িদ্ বিয়োজিত হইয়া সোডিয়াম আয়ন ($N^+$) এবং ক্লোরাইড আয়ন ($Cl^-$) গঠন করে।

সোডিয়াম ক্লোরাইড একটি তীব্র বিশ্লেষক্ষম পদার্থ। ব্যাটারী সংযোগের পরে সোডিয়াম আয়ন বিপরীতধর্মী ক্যাথোডে আকর্ষিত হইয়া ইলেকট্রন গ্রহণ করে এবং নিরপেক্ষ সোডিয়ামে পরিণত হয়। ক্লোরাইড আয়ন অ্যানোডে আকর্ষিত হইয়া ইলেকট্রন বর্জন করে এবং প্রথমে ক্লোরিন পরমাণু এবং পরে ক্লোরিন অণুতে পরিণত হয়। যথা :

| বিগলিত লবণের প্রতিমুখী বিয়োজন : | ক্যাথোড বিক্রিয়া : $Na^+ + e \rightarrow Na$ |
| --- | --- |
| | অ্যানোড বিক্রিয়া : $Cl^- - e \rightarrow Cl$ |
| $NaCl \rightleftharpoons Na^+ + Cl^-$ | $Cl + Cl \rightarrow Cl_2$ |

**5. ঘন সোডিয়াম ক্লোরাইড দ্রবণ** ( Conc. NaCl soln. ) : ঘন সোডিয়াম ক্লোরাইড দ্রবণে তড়িৎ-বিয়োজনের ফলে সোডিয়াম আয়ন ($Na^+$) এবং ক্লোরাইড আয়ন ($Cl^-$) গঠিত হয়। জল অণুগুলিও সামান্য পরিমাণে বিয়োজিত হইয়া হাইড্রোজেন আয়ন ($H^+$) এবং হাইড্রোকসিল ($OH^-$) আয়ন গঠন করে। তড়িৎ চালনার ফলে সোডিয়াম আয়ন ক্যাথোডে আকর্ষিত হইয়া বিপরীত-ধর্মী তড়িতের সংস্পর্শে তথা ইলেকট্রন গ্রহণ করিয়া প্রশম সোডিয়াম অণুতে পরিণত হয়। এই সোডিয়াম অণু জলের সঙ্গে দ্বিতীয় পর্যায়ের রাসায়নিক

বিক্রিয়ায় হাইড্রোজেন ও ক্ষার অণু গঠন করে। কিন্তু আধুনিক সিদ্ধান্ত অনুযায়ী সোডিয়াম আয়ন ($Na^+$) হইতে হাইড্রোজেন আয়নের ($H^+$) **ক্ষরণ-প্রবণতা** ( discharge potential ) **কম** বলিয়া ক্যাথোডে হাইড্রোজেন আয়ন ইলেক্‌ট্রন গ্রহণ করে এবং সোডিয়ামের পরিবর্তে হাইড্রোজেন সঞ্চিত হয়। দ্রবণে সোডিয়াম আয়ন ($Na^+$) ও হাইড্রকসিল আয়ন ($OH^-$) থাকে বলিয়া ক্যাথোডের নিকটে ক্ষার গঠিত হয়। যথা :

$$Na^+ + OH^- \rightleftarrows NaOH$$

অ্যানোডে আকর্ষিত ক্লোরাইড আয়ন ইলেকট্রন বর্জন করিয়া প্রথমে ক্লোরিন পরমাণু এবং পরে ক্লোরিন অণুতে পরিণত হয়। হাইড্রোকসিল আয়নের ($OH^-$) তুলনায় **ক্লোরিন** ($Cl^-$) **আয়নের ক্ষরণ-প্রবণতা** বেশি বলিয়া অ্যানোডে ক্লোরিন সঞ্চিত হয়। যথা :

ঘন সোডিয়াম ক্লোরাইডের প্রতিমুখী বিয়োজন :

$$NaCl \rightleftarrows Na^+ + Cl^-$$
$$H_2O \rightleftarrows H^+ + OH^-$$

ক্যাথোড বিক্রিয়া :

$$H^+ + e \rightarrow H$$
$$H + H \rightarrow H_2 \uparrow$$

অ্যানোড বিক্রিয়া : $Cl^- - e \rightarrow Cl$

$$Cl + Cl \rightarrow Cl_2$$

সোডিয়াম ক্লোরাইড দ্রবণ বিশ্লেষণের ফলে ক্যাথোডের চারিপার্শ্বে সোডিয়াম হাইড্রক্‌সাইড ($Na^+ + OH^- \rightleftarrows NaOH$) গঠিত হয় বলিয়া লাল লিটমাস কাগজ ডুবাইলে তাহা নীল হইয়া যায় এবং অ্যানোডের চারিপার্শ্বে ক্লোরাইড আয়ন ও হাইড্রোজেন আয়নের ($H^+ + Cl^- \rightleftarrows HCl$) অথবা ক্লোরিনের সংযোগে নীল লিটমাস লাল হইয়া যায়।

অধিকক্ষণ তড়িৎ-বিশ্লেষণের পরে দ্রবণে সোডিয়াম ক্লোরাইড ($NaCl$) কমিয়া যায় এবং লঘু দ্রবণ হইতে অ্যানোডে ক্লোরিন ও অক্সিজেন দুইই উৎপন্ন হয়।

$$[OH^- - e \rightarrow OH \ ; \ 2OH + 2OH \rightarrow 2H_2O + O_2 \uparrow]$$

**লঘু সোডিয়াম ক্লোরাইড** ( Dil. NaCl ) : সোডিয়াম ক্লোরাইডের দ্রবণ যদি খুব লঘু ( dilute aqueous soln. ) হয় তাহা হইলে শুরু হইতেই ক্যাথোডে হাইড্রোজেন এবং অ্যানোডে অক্‌সিজেন নির্গত হয়।

৮. **ঘন কপার সালফেট দ্রবণ** ( Conc. $CuSO_4$ soln. ) : এরূপ দ্রবণে কপার সালফেট ( $CuSO_4$ ) এবং জল অণু ($H_2O$) বর্তমান। সুতরাং তড়িৎ-বিয়োজনের ফলে জলে কপার ($Cu^{++}$), সালফেট ($SO_4^{=}$), হাইড্রোজেন ($H^+$) এবং হাইড্রোক্‌সিল ($OH^-$) আয়ন গঠিত হয়। এরূপ দ্রবণের

তড়িৎ-বিশ্লেষণের ফলে অর্থাৎ দ্রবণে তড়িৎ চালাইবার ফলে তড়িদ্দ্বারে কিরূপ বিক্রিয়া ঘটিবে তাহা নির্ভর করে **তড়িদ্দ্বারের ধাতুর** উপরে।

(i) **তড়িদ্দ্বার দুইটি যদি প্ল্যাটিনাম** ধাতু দ্বারা তৈরী হয় তবে তড়িৎ-বিশ্লেষণের ফলে ক্যাথোডে কপার ধাতু সঞ্চিত হয় এবং অ্যানোডে অক্সিজেন নির্গত হয়। যথা :

| কপার সালফেটের প্রতিমুখী বিয়োজন | ক্যাথোড বিক্রিয়া : |
|---|---|
| $CuSO_4 \rightleftarrows Cu^{++} + SO_4^{=}$ | $2Cu^{++} + 4e \rightarrow 2Cu$ |
| $H_2O \rightleftarrows H^+ + OH^-$ | অ্যানোড বিক্রিয়া : |
| | $4OH^- - 4e \rightarrow O_2\uparrow + 2H_2O$ |

ক্যাথোডে কপার আয়ন ($Cu^{++}$) ইলেকট্রন গ্রহণ করিয়া বা বিপরীতধর্মী তড়িতের সংযোগে প্রশমিত হইয়া কপার ধাতুতে পরিণত হয়। অ্যানোড

প্লাটিনাম তড়িৎদ্বার

দুইটি তড়িদ্দ্বার সিলভার দ্বারা গঠিত। দ্রবণ $Ag_2SO_4$ ; অ্যানোড হইতে সিলভার দ্রবীভূত হইয়া ক্যাথোডে সঞ্চিত হইতেছে।

কপার তড়িৎদ্বার

দুইটি তড়িদ্দ্বার কপার দ্বারা গঠিত। দ্রবণ $CuSO_4$ ; অ্যানোড হইতে কপার দ্রবীভূত হইয়া ক্যাথোডে সঞ্চিত হইতেছে।

বিক্রিয়া সম্বন্ধে পূর্বে ধারণা ছিল যে সালফেট আয়ন ($SO_4^{=}$) ইলেকট্রন বা নিগেটিভ্ চার্জ বর্জন করিয়া প্রথমে প্রশমিত সালফেট মূলকে ($SO_4$) পরিণত

হয় এবং সালফেট মূলক জলের সঙ্গে বিক্রিয়া ঘটাইয়া অক্‌সিজেন ও সালফিউরিক অ্যাসিড উৎপন্ন করে। যথা:

$$2H_2O+2SO_4=2H_2SO_4+O_2\uparrow$$

কিন্তু আধুনিক ধারণা অনুযায়ী অ্যানোডে সালফেট আয়ন ($SO_4^{=}$) ইলেকট্রন বর্জন করে না,—ইলেকট্রন বা নিগেটিভ তড়িৎ বর্জন করে হাইড্রোকসিল আয়ন ($OH^-$); কারণ সালফেট আয়নের তুলনায় হাইড্রোকসিল আয়নের তড়িদ্‌-ক্ষরণ প্রবণতা বেশি। এরূপ একাধিক হাইড্রোকসিল আয়ন প্রশমিত হইয়া অক্‌সিজেন গঠন করে। যথা:

$$4OH^- - 4e \rightarrow O_2\uparrow+2H_2O$$

**কপার সালফেটের খুব লঘু দ্রবণ** প্ল্যাটিনাম তড়িদ্দ্বারের সাহায্যে তড়িদ্‌-বিশ্লেষণ করা হইলে ক্যাথোডে হাইড্রোজেন এবং অ্যানোডে অক্‌সিজেন উৎপন্ন হয়।

(iii) **তড়িদ্দ্বার দুইটি কপার ধাতু** দ্বারা গঠিত হইলে ক্যাথোডে কপার ধাতু সঞ্চিত হইয়া ক্যাথোডের ওজন বৃদ্ধি পায় এবং অ্যানোড হইতে কপার দ্রবীভূত হইয়া কপার আয়ন গঠন করিয়া কপার সালফেট দ্রবণের ঘনত্ব অপরিবর্তিত রাখে। যথা:

| কপার সালফেটের প্রতিমুখী বিয়োজন: | ক্যাথোড বিক্রিয়া: |
|---|---|
| | $Cu^{++}+2e \rightarrow Cu$ |
| $CuSO_4 \rightleftarrows Cu^{++}+SO_4^{=}$ | অ্যানোড বিক্রিয়া: |
| $H_2O \rightleftarrows H^++OH^-$ | $Cu-2e \rightarrow Cu^{++}$ |

তড়িদ্দ্বার যে-কোন তড়িদ্‌বাহী ধাতু দ্বারা তৈরী হউক না কেন কপার সালফেটের তড়িৎ-বিশ্লেষণে ক্যাথোডে সাধারণত কপার সঞ্চিত হয়। কিন্তু অ্যানোড কপার ব্যতীত অন্য ধাতু দ্বারা তৈরী হইলে অক্‌সিজেন নির্গত হয় এবং কপার ধাতু দ্বারা তৈরী হইলে তড়িদ্দ্বারের কপার ক্ষয় হইয়া কপার আয়নে ($Cu^{++}$) পরিণত হয়। পূর্বে ধারণা ছিল যে সালফেট আয়ন ($SO_4^{=}$) তড়িৎ বর্জন করিয়া অ্যানোডের কপারের সঙ্গে বিক্রিয়ায় কপার সালফেট গঠন করে। যথা: $SO_4^{=}-2e \rightarrow SO_4$; এবং $Cu+SO_4 \rightarrow CuSO_4 \rightleftarrows Cu^{++}+SO_4^{=}$; কিন্তু বর্তমান সিদ্ধান্ত অনুযায়ী কপার ধাতুর পক্ষে সালফেট আয়নের চেয়ে অপেক্ষাকৃত সহজে ইলেকট্রন বা নিগেটিভ তড়িৎ বর্জন করা সম্ভব। তাই, ধাতব কপার ইলেকট্রন বর্জন করিয়া কিউপ্রিক আয়নে পরিণত হয়।

যথা: $Cu-2e \rightarrow Cu^{++}$

7. **জিংক ক্লোরাইডের ঘন দ্রবণ** (Conc. $ZnCl_2$ soln.) : জিংক ক্লোরাইড দ্রবণে তড়িদ্‌বিয়োজনের ফলে জিংক ($Zn^{++}$), ক্লোরাইড ($Cl^-$) এবং স্বল্প পরিমাণে হাইড্রোজেন ($H^+$) ও হাইড্রোক্সিল ($OH^-$) আয়ন গঠিত হয়। ব্যাটারী সংযোগের পরে তড়িৎ-চালনার ফলে ক্যাথোডে জিংক ধাতু সঞ্চিত হয় এবং অ্যানোডে ক্লোরিন গ্যাস নির্গত হয়। এরূপ ক্ষেত্রে ক্যাথোড ও অ্যানোড উভয়েই প্ল্যাটিনাম ধাতু দ্বারা তৈরী। বিক্রিয়া :

জিংক ক্লোরাইডের প্রতিমুখী বিয়োজন :

$ZnCl_2 \rightleftarrows Zn^{++} + 2Cl^-$

$H_2O \rightleftarrows H^+ + OH^-$

ক্যাথোড বিক্রিয়া :

$Zn^{++} + 2e \rightarrow Zn$

অ্যানোড বিক্রিয়া :

$2Cl^- - 2e \rightarrow 2Cl \rightarrow Cl_2$

ক্যাথোডে জিংক আয়ন ইলেকট্রন বা নিগেটিভ তড়িৎ গ্রহণ করিয়া প্রশমিত জিংক ধাতু এবং অ্যানোডে ক্লোরাইড আয়ন ইলেক্‌ট্রন বা নিগেটিভ তড়িৎ বর্জন করিয়া ক্লোরিন অণুতে পরিণত হয়। জিংক ক্লোরাইড **দ্রবণ খুব লঘু** হইলে ক্যাথোডে হাইড্রোজেন এবং অ্যানোডে অক্‌সিজেন নির্গত হয়।

## লঘু লবণ দ্রবণের তড়িদ্‌বিশ্লেষণ
### ( Electrolysis of dilute solution of Salt )

লঘু সোডিয়াম ক্লোরাইড বা অনুরূপ ক্যালসিয়াম, ম্যাগনেসিয়াম, পটাসিয়াম ইত্যাদি ধাতুর যে-কোন লবণের লঘু দ্রবণের তড়িদ্‌বিশ্লেষণে ক্যাথোডে হাইড্রোজেন এবং অ্যানোডে

জল-অণুর ($H_2O$) তড়িৎ-বিয়োজনে হাইড্রোজেন আয়ন ($H^+$) ও হাইড্রক্সিল আয়ন ($OH^-$) গঠন

অক্‌সিজেন গ্যাস নির্গত হয়। জলের তড়িদ্‌বিশ্লেষণ এবং এরূপ লঘু লবণ দ্রবণের তড়িদ্‌-

বিশ্লেষণে বিশেষ কোন পার্থক্য নাই। জলের তড়িদ্‌বিশ্লেষণ ক্রিয়া ঘটে ধীরে ধীরে। পক্ষান্তরে লবণের লঘু দ্রবণে তড়িদ্‌বিশ্লেষণ ঘটে দ্রুত গতিতে। উপরন্তু সোডিয়াম ক্লোরাইডের ন্যায় ক্ষারীয় ধাতুর লবণের তড়িদ্‌বিশ্লেষণের ফলে ক্যাথোডের চারিপাশে ক্ষার এবং অ্যানোডের চারিপার্শ্বে অ্যাসিড তৈরী হয়। লাল ও নীল লিটমাসেব সাহায্যে সহজেই ইহা পরীক্ষা করা যায়।

ভল্টামিটারের ব্যাটারী সংযোগের পরে আয়ন ও জলীয় অণুর তড়িদ্‌দ্বারের প্রতি আকর্ষণ

তড়িদ্‌-বিয়োজনের ফলে দ্রবণে বর্তমান থাকে সোডিয়াম আয়ন ($Na^+$) বা ক্যাটায়ন (সাধারণ-ভাবে), ক্লোরাইড আয়ন ($Cl^-$) বা অ্যানায়ন (সাধারণভাবে) এবং হাইড্রোজেন আয়ন ($H^+$) ও হাইড্রোকসিল আয়ন ($OH^-$),

$$NaCl \rightleftarrows Na^+ + Cl^-$$
$$H_2O \rightleftarrows H^+ + OH^-$$

তড়িদ্‌বিশ্লেষণের ফলে ক্যাথোডে $H_2$ এবং অ্যানোডে $O_2$ উৎপাদন

কিন্তু তড়িৎ-বিশ্লেষণ প্রক্রিয়ায় ক্যাথোডে জল অণু ($H_2O$) ক্যাথোড হইতে ইলেকট্রন বা নিগেটিভ তড়িৎ কণা গ্রহণ করিয়া হাইড্রোজেন উৎপন্ন করে। যথা:

ক্যাথোড বিক্রিয়া: $4H_2O + 4e \rightarrow 2H_2\uparrow + 4OH^-$

অ্যানোডে অনুরূপভাবে জল অণু ইলেকট্রন বা নিগেটিভ তড়িৎ-কণা বর্জন করিয়া অক্‌সিজেন উৎপন্ন করে। যথা:

অ্যানোড বিক্রিয়া: $2H_2O - 4e \rightarrow O_2\uparrow + 4H^+$

সুতরাং শেষ পর্যন্ত লঘু লবণ দ্রবণের তড়িদ্‌বিশ্লেষণের ফলে ক্যাথোডে হাইড্রোজেন এবং অ্যানোডে অক্‌সিজেন নির্গত হয়।

লবণের তড়িৎ-বিয়োজনের ফলে ধাতব ও অধাতব আয়ন যথা সোডিয়াম ক্লোরাইডের ক্ষেত্রে সোডিয়াম আয়ন ($Na^+$) ও ক্লোরাইড আয়ন ($Cl^-$) গঠিত হয় এবং সোডিয়াম আয়ন ক্যাথোডের নিকটে এবং ক্লোরাইড অ্যানোডের নিকটে আকর্ষিত হয়। জলের ক্রমাগত তড়িদ্‌বিশ্লেষণের ফলে ক্যাথোডে যথেষ্ট পরিমাণে হাইড্রোকসিল আয়ন ($OH^-$) এবং অ্যানোডে হাইড্রোজেন আয়ন ($H^+$) তৈরী হয়। সুতরাং ক্যাথোডে সোডিয়াম আয়ন ($Na^+$) ও হাইড্রোকসিল আয়ন ($OH^-$) ক্ষার ($NaOH$) উৎপন্ন করে এবং ইহাতে লাল লিটমাস কাগজ ডুবাইয়া নীল করিয়া তাহা প্রমাণ করা যায়।

যথা: $Na^+ + OH^- \rightleftarrows NaOH$

অনুরূপভাবে অ্যানোডে ক্লোরাইড আয়ন ($Cl^-$) ও হাইড্রোজেন আয়ন ($H^+$) উপস্থিত থাকে। তাই অ্যানোডের চারিপার্শ্বে অ্যাসিডের ($HCl$) লক্ষণ প্রকাশ পায় এবং ইহাতে নীল লিটমাস কাগজ ডুবাইয়া লাল করিয়া তাহা প্রমাণ করা যায়।

যথা: $H^+ + Cl^- \rightleftarrows HCl$

[ধাতব লবণ (Salt) ক্লোরাইড ($Cl^-$), সালফেট ($SO_4^=$) কি নাইট্রেট ($NO_3^-$) তাহার উপরে নির্ভর করে অ্যানোডে হাইড্রোক্লোরিক কি সালফিউরিক বা নাইট্রিক অ্যাসিড গঠন করিবে।]

## তড়িদ্‌বিশ্লেষণ পদ্ধতির সংক্ষিপ্ত মূলনীতি
## (Principles of Electrolysis)

1. দ্রবীভূত বা বিগলিত অবস্থায় ইলেকট্রোলাইট বা তড়িদ্‌বিশ্লেষক্ষম পদার্থ স্বতঃস্ফূর্তভাবে পজেটিভ ও নিগেটিভ আয়ন গঠন করে। যথা:

$$NaCl \rightleftarrows Na^+ + Cl^-$$

2. পজেটিভ আয়ন বা ক্যাটায়ন ইলেকট্রন গ্রহণ করিয়া এবং নিগেটিভ আয়ন বা অ্যানায়ন ইলেকট্রন বর্জন করিয়া প্রশমিত পরমাণু বা মূলকে পরিণত হয়। যথা: $Na^+ + e \rightarrow Na$

$$Cl^- - e \rightarrow Cl$$

$$Cl + Cl \rightarrow Cl_2$$

3. ক্যাথোডের নিকটে যদি একাধিক পজেটিভ আয়ন বা ক্যাটায়ন থাকে তবে যে ক্যাটায়নের **ক্ষরণ প্রবণতা** ( discharge potential ) কম সেই ক্যাটায়ন আগে ক্যাথোডে সঞ্চিত হইবে। সোডিয়াম ও হাইড্রোজেন আয়ন বর্তমান থাকিলে হাইড্রোজেন আগে সঞ্চিত হইবে।

[ দ্রবণে যদি জিংক আয়ন ( $Zn^{++}$) ও ক্যাডমিয়াম আয়ন ($Cd^{++}$) থাকে তবে, প্রথমে শুধু ক্যাডমিয়াম আয়ন ক্যাথোডে সঞ্চিত হইবে। কিছুক্ষণ পরে দ্রবণ ঘন হইলে ক্যাডমিয়াম ও জিংক উভয়ই সঞ্চিত হইবে। ]

4. অ্যানোডের নিকটে যদি একাধিক নিগেটিভ আয়ন বা অ্যানায়ন থাকে তবে যে আয়নের **ক্ষরণ প্রবণতা** ( discharge potential ) **বেশি** সেই আয়ন অ্যানোডে সঞ্চিত হইবে। অ্যানোডের নিকটে $OH^-$ এবং $SO_4^{--}$ আয়ন থাকিলে $OH^-$ আয়ন, $Cl^-$ ও $OH^-$ থাকিলে $Cl^-$ আয়ন এবং $Br^-$ ও $Cl^-$ আয়ন থাকিলে $Br^-$ আয়ন অ্যানোডে সঞ্চিত হইবে। কিন্তু শেষ পর্যায়ে দ্রবণ ঘন হইলে উভয় আয়নই সঞ্চিত হইবে।

5. ক্যাথোডের নিকটে যদি সোডিয়াম, পটাসিয়াম, ম্যাগনেসিয়াম বা ক্যালসিয়াম এবং হাইড্রোজেন আয়ন থাকে তবে হাইড্রোজেন আয়ন ক্যাথোডে সঞ্চিত হইবে। কিন্তু যদি প্লাটিনাম, গোল্ড, মার্কারী, সিলভার, কপার, লেড, টিন, নিকেল বা কোবল্ট এবং হাইড্রোজেন আয়ন থাকে তবে ক্যাথোডে হাইড্রোজেনের পরিবর্তে ধাতব আয়ন সঞ্চিত হইবে।

6. যে ধাতুর লবণ তড়িদ্‌বিশ্লেষণ পাত্রে দ্রবণের মধ্যে বর্তমান থাকে সেই ধাতুর পাত ক্যাথোড ও অ্যানোড তথা তড়িদ্দ্বাররূপে ব্যবহার করা হইলে ক্যাথোডের গায়ে সেই ধাতু সঞ্চিত হয়। অ্যানোডের নিকটে হাইড্রোকসিল এবং অন্য যে-কোন অ্যাসিড মূলকের আয়ন বর্তমান থাকা সত্ত্বেও কোন অ্যানায়ন অ্যানোডের গায়ে সঞ্চিত হয় না, বরং অ্যানোডের ধাতু আয়নরূপে দ্রবণের মধ্যে দ্রবীভূত হইয়া যায়। কপার সালফেট দ্রবণের তড়িদ্‌বিশ্লেষণে কপার তড়িদ্দ্বার ব্যবহার করিলে ক্যাথোডে কপার সঞ্চিত হয় এবং অ্যানোড হইতে কপার ক্যাটায়নরূপে দ্রবীভূত হয়। অনুরূপভাবে সিলভার সালফেট দ্রবণের তড়িদ্‌বিশ্লেষণে সিলভার তড়িদ্দ্বার ব্যবহার করিলে ক্যাথোডে সিলভার সঞ্চিত হয় এবং অ্যানোড হইতে সিলভার আয়নরূপে দ্রবীভূত হয়।

ক্যাথোড : $Cu^{++}+2e \rightarrow Cu$ ; $Ag^{+}+e \rightarrow Ag$

অ্যানোড : $Cu-2e \rightarrow Cu^{++}$ ; $Ag-e \rightarrow Ag^{+}$

7. যে কোন লবণের, বিশেষ করিয়া ক্ষারধর্মী ধাতুর লবণের, খুব লঘু জলীয় দ্রবণের ( dil. aqueous salt solution ) তড়িদ্‌বিশ্লেষণে জলের তড়িদ্‌বিশ্লেষণের ন্যায় ক্যাথোডে হাইড্রোজেন ও অ্যানোডে অক্সিজেন পাওয়া যায়।

লঘু NaCl দ্রবণের তড়িদ্‌বিশ্লেষণের ফল

## ধাতু ও অ-ধাতুর তড়িদ্‌ধর্ম

অ্যাসিড, ক্ষারক ও লবণের তড়িদ্‌বিশ্লেষণে হাইড্রোজেন এবং ধাতু জাতীয় মৌলিক পদার্থ সবসময়ে ক্যাথোড বা নিগেটিভ তড়িদ্‌দ্বারে সঞ্চিত হয় এবং অ-ধাতু জাতীয় মৌলিক পদার্থ সঞ্চিত হয় অ্যানোডে বা পজিটিভ তড়িদ্‌দ্বারে। নিগেটিভ তড়িদ্‌দ্বারের প্রতি হাইড্রোজেন এবং অন্যান্য ধাতুজাতীয় মৌলিক পদার্থের আকর্ষণ থাকে এই কারণে যে, ইহাদের আয়ন পজেটিভ তড়িদ্‌বাহী। অ-ধাতু জাতীয় মৌলিক পদার্থের আয়ন নিগেটিভ তড়িৎ বহন করে বলিয়া ইহাদের আকর্ষণ পজেটিভ তড়িদ্‌দ্বারের প্রতি। তাই, **ধাতু জাতীয় মৌলিক পদার্থ ও হাইড্রোজেনকে বলা হয় পজেটিভ তড়িদ্‌ধর্মী** বা **ইলেকট্রো-পজেটিভ** ( Electrb-Positive ) এবং **অ-ধাতু জাতীয় মৌলিক পদার্থকে বলা হয় নিগেটিভ তড়িদ্‌ধর্মী** বা **ইলেকট্রো-নিগেটিভ** ( Electro-Negative ) **মৌলিক পদার্থ**। মৌলিক পদার্থ সাধারণত ইলেকট্রো-পজেটিভ বা ইলেকট্রো-নিগেটিভ—এরূপ দুইটি শ্রেণীতে বিভক্ত।

## তড়িৎ-রাসায়নিক সারি
## ( Electro-Chemical Series )

প্রতিটি ইলেকট্রো-পজেটিভ বা পজেটিভ তড়িদ্‌ধর্মী ধাতুর তড়িৎ-ধর্মের মাত্রা সমান নয়। কোন কোন ধাতুর পজেটিভ তড়িৎ-ধর্মের মাত্রা বেশি, কোনটির কম। সেইরূপ প্রতিটি ইলেকট্রো-নেগেটিভ বা নেগেটিভ ধর্মী অধাতব মৌলের নেগেটিভ তড়িৎ-ধর্মের মাত্রা এক নয়,—কোনটির কম, কোনটির বেশি।

**ধাতু বা হাইড্রোজেন মৌল নেগেটিভ তড়িৎ বর্জন করিয়া পজেটিভ আয়ন গঠন করে এবং অধাতব মৌল নেগেটিভ তড়িৎ গ্রহণ করিয়া নেগেটিভ আয়ন গঠন করে। মৌলিক পদার্থের আয়ন গঠনের আগ্রহ বা ঝোঁকের (Electromotive force) মাত্রা নির্ণয় করিয়া অর্থাৎ তড়িৎ-ধর্মের উচ্চতর মাত্রা হইতে নিম্নতর মাত্রার ক্রম অনুযায়ী মৌলিক পদার্থগুলিকে সারিবদ্ধ করিলে মৌলিক পদার্থের যে ক্রমিক সারি রচিত হয় সেই ক্রমিক সারিকে বলা হয় মৌলিক পদার্থের তড়িৎ-রাসায়নিক সারি বা ইলেকট্রো-কেমিকেল সিরিজ ( Electro-Chemical Series )।**

নিচে ধাতব মৌলের অর্থাৎ পজেটিভ তড়িৎ-ধর্মী মৌলের ( Electro-Positive) এবং নেগেটিভ তড়িৎ-ধর্মী অধাতব মৌলের (Electro-Negative) দুইটি সারি বা সিরিজ (series) দেওয়া হইল। পজেটিভ-ধর্মী মৌল **অর্থাৎ ধাতব** মৌলের (metal) সারিতে পটাসিয়াম ধাতুর পজেটিভ ধর্মের প্রবণতা সবচেয়ে বেশি এবং এই পজেটিভ তড়িৎ-ধর্মের প্রবণতা ক্রমশ হ্রাস পাইয়া গোল্ডের ( সোনার ) ক্ষেত্রে দাঁড়ায় সবচেয়ে কম। অনুরূপভাবে অধাতব নেগেটিভ তড়িৎ-ধর্মী মৌলের ক্ষেত্রে ফ্লোরিনের নেগেটিভ তড়িৎ-ধর্মের প্রবণতা সবচেয়ে বেশি এবং সিলিকনের সবচেয়ে কম। **এই সারি দুইটিতে তড়িৎ-ধর্মের প্রবণতা উপর হইতে নিচের দিকে ক্রমশ হ্রাস পায়।** হাইড্রোজেন অধাতু, কিন্তু তড়িৎ-ধর্মে পজেটিভ। অধাতু মৌল সমূহের মধ্যে একমাত্র হাইড্রোজেনেরই এইরূপ বৈশিষ্ট্য বর্তমান। [ সারিতে শুধু কয়েকটি পরিচিত মৌলের তড়িৎ-ধর্ম দেখান হইয়াছে। ]

| পজেটিভ-ধর্মী বা ইলেকট্রো-পজেটিভ মৌল |
|---|
| K—পটাসিয়াম |
| Na—সোডিয়াম |
| Ca—ক্যালসিয়াম |
| Mg—ম্যাগনেসিয়াম |
| Al—অ্যালুমিনিয়াম |
| Cr—ক্রোমিয়াম |
| Mn—ম্যাঙ্গানীজ |
| Zn—জিংক |
| Fe—আয়রন |
| Sn—টিন |
| Pb—লেড |
| H—হাইড্রোজেন |
| Cu—কপার |
| Hg—মার্কারী |
| Ag—সিলভার |
| Pt—প্ল্যাটিনাম |
| Au—গোল্ড |

| নেগেটিভ-ধর্মী বা ইলেকট্রো নেগেটিভ মৌল |
|---|
| F—ফ্লোরিন |
| O—অক্সিজেন |
| Cl—ক্লোরিন |
| N—নাইট্রোজেন |
| Br—ব্রোমিন |
| S—সালফার |
| C—কার্বন |
| I—আইয়োডিন |
| P—ফসফরাস্ |
| Si—সিলিকিন |

## তড়িতের একক বা ইয়ুনিট এবং তড়িৎ-প্রবাহের একক

### (Unit of Electricity and Electric Current)

জলের আয়তন মাপিবার একটি একক কিউবিক সেন্টিমিটার (c c.)। কোন একটি জলের প্রবাহে প্রতি সেকেণ্ডে কত আয়তন জল অর্থাৎ কত c c. জল প্রতি সেকেণ্ড প্রবাহিত হয় তাহা দ্বারা উক্ত জল-প্রবাহের মাত্রা নির্ণয় করা যায়। সেইরূপ কোন পরিবাহী বস্তুর ভিতর দিয়া প্রতি সেকেণ্ডে যে পরিমাণ তড়িৎ প্রবাহিত হয় তাহা দ্বারা তড়িৎ প্রবাহের মাত্রা মাপা যায়। যদি $t$ সেকেণ্ডে $Q$ পরিমাণ তড়িৎ পরিবাহী বস্তুর ভিতর দিয়া প্রবাহিত হয় তবে প্রবাহ-মাত্রা হইবে : $C=\frac{Q}{t}$ ; তড়িতের প্রবাহ-মাত্রার ইয়ুনিটকে বলা হয় **অ্যাম্পেয়ার** (Ampere)। তড়িতের **পরিমাণ** মাপা হয় কত অ্যাম্পেয়ার

তড়িৎপ্রবাহ কত সেকেণ্ড প্রবাহিত হয় তাহার গুণফল বাহির করিয়া। তড়িতের পরিমাণকে (quantity) বলা হয় **কুলম্ব** (Coulomb)।

## ব্যবহারিক একক

(i) **তড়িতের প্রবাহ মাত্রার একক** (Unit of current strength) : যে তড়িৎ-প্রবাহ চালাইবার ফলে সিলভার নাইট্রেট দ্রবণ হইতে এক সেকেণ্ডে ·001118 গ্রাম সিলভার ক্যাথোডের উপর সঞ্চিত হয় তাহাকে বলা হয় এক **অ্যাম্পেয়ার** (Ampere)।

(ii) **তড়িতের পরিমাণ নির্ণয়ের একক** ( Unit of quantity of electricity ) : যে-পরিমাণ তড়িৎ সিলভার নাইট্রেট (silver nitrate) দ্রবণের ভিতর দিয়া চালাইলে ক্যাথোডে ·001118 গ্রাম সিলভার সঞ্চিত হয় তাহাকে বলা হয় **এক কুলম্ব্‌** (Coulomb) তড়িৎ।

যদি $c$ অ্যাম্পেয়ার তড়িৎ-প্রবাহ $t$ সেকেণ্ড চালানো যায় তবে যে-পরিমাণ তড়িৎ ব্যয় হয় তাহা যদি হয় $Q$ কুলম্ব্‌, তবে : $Q = c \times t$.

সুতরাং অ্যাম্পেয়ার ও কুলম্বের সম্বন্ধ : **কুলম্ব্‌ = অ্যাম্পেয়ার × সেকেণ্ড**

(iii) **ফ্যারাডে** (Faraday) : ফ্যারাডে কুলম্বের বৃহত্তর একক। [ যেমন মিটারকে বলা হয় সেন্টিমিটারের বৃহত্তম একক ] 96,540 কুলম্ব = 1 ফ্যারাডে ; কুলম্বের সংজ্ঞা অনুযায়ী :

1 কুলম্ব্‌ তড়িৎ উৎপন্ন করিতে পারে ·001118 গ্রাম সিলভার
সুতরাং, 96,540 „ „ „ „ 96,540 × ·001118
= 108 গ্রাম সিলভার

108 গ্রাম সিলভার এই ধাতুর গ্রাম-তুল্যাংকের সমান। অর্থাৎ **1 ফ্যারাডে পরিমাণের তড়িৎ চালাইলে যে-কোন যৌগিক পদার্থের দ্রবণ হইতে এক গ্রাম-তুল্যাংক (Gram-equivalent) পরিমাণ মৌলিক পদার্থ উৎপন্ন হইবে।** সুতরাং 1 ফ্যারাডে তড়িৎ চালাইলে 1 গ্রাম হাইড্রোজেন, 8 গ্রাম অক্‌সিজেন, 35·5 গ্রাম ক্লোরিন, 12 গ্রাম ম্যাগনেসিয়াম, 31·78 গ্রাম কপার, 23 গ্রাম সোডিয়াম এবং 32·5 গ্রাম জিংক উৎপন্ন হইবে। সুতরাং বলা যায় :

**এক গ্রাম-তুল্যাংক ( gram-equivalent ) পরিমাণ কোন পদার্থ সঞ্চিত ( deposited ) বা আয়নরূপে নির্মুক্ত ও দ্রবীভূত করার জন্য যে পরিমাণ তড়িৎ প্রয়োজন তাহাকে বলা হয় এক ফ্যারাডে তড়িৎ।**

## ফ্যারাডের তড়িদ্‌বিশ্লেষণ সূত্র
## ( Faraday's Laws of Electrolysis )

কত পরিমাণ তড়িৎ-প্রবাহের ফলে ইলেকট্রোলাইট বা তড়িৎ-বিশ্লেষক্ষম পদার্থ কি পরিমাণে বিশ্লিষ্ট হয় সে-সম্বন্ধে 1832 খ্রীষ্টাব্দে বৃটিশ বিজ্ঞানী ফ্যারাডে দুইটি সূত্র প্রকাশ করেন। সূত্র দুইটি ফ্যারাডের সূত্র নামে পরিচিত।

### ফ্যারাডের প্রথম সূত্র (First Law of Electrolysis) :

কোন একটি বিশ্লেষক্ষম পদার্থে তথা ইলেক্‌ট্রোলাইটে কত মাত্রায় তড়িৎ চালাইলে তড়িদ্‌দ্বারে কত পরিমাণ আয়ন উৎপন্ন বা সঞ্চিত করা যায় তাহা ফ্যারাডে প্রথম সূত্রে নির্দেশ করেন। সূত্রটি বলে :

**কোন বিশ্লেষক্ষম পদার্থের তথা ইলেক্‌ট্রোলাইটের ভিতর দিয়া যে-পরিমাণে তড়িৎ চালানো যায় ঠিক সেই অনুপাতে পদার্থ বিশ্লেষিত হইয়া তড়িদ্‌দ্বারে আয়ন উৎপন্ন বা সঞ্চিত হয়।**

মাইকেল ফ্যারাডে (1791—1867)

মনে করা যাক যে, কোন একটি বিশ্লেষক্ষম পদার্থে

তড়িৎ চালনা করা হইয়াছে $= Q$ কুলম্ব্

তড়িৎ চালনা করা হইয়াছে $= t$ সেকেণ্ড

এই তড়িতের মাত্রা বা শক্তি $= c$ অ্যাম্পেয়ার

তড়িদ্‌দ্বারে আয়ন সঞ্চিত বা উৎপন্ন হইয়াছে $= W$ গ্রাম

সূত্র অনুযায়ী, $W$ গ্রাম আয়ন সঞ্চিত হয় $Q$ কুলম্ব্ তড়িৎমাত্রার অনুপাতে

অর্থাৎ $W \propto Q \quad \therefore \quad W = Z \times Q$

[ $Z$ = একটি নিত্য-সংখ্যা (constant) ]

কিন্তু, কুলম্ব্ = অ্যাম্পেয়ার × সেকেণ্ড

অর্থাৎ, $Q = c \times t \quad \therefore \quad W = Z \times c \times t.$

$Z$ একটি নিত্য-সংখ্যা বটে, কিন্তু ইহার মূল্য নির্ভর করে পদার্থের বৈশিষ্ট্য বা প্রকৃতির উপরে। তাই, $Z$-এর মূল্য বিভিন্ন পদার্থের ক্ষেত্রে বিভিন্ন।

দুইটি বিভিন্ন পদার্থের মধ্যে একই $Q$ কুলম্ব্‌ পরিমাণ তড়িৎ প্রয়োগে তড়িদ্‌-বিশ্লেষণের ফলের যদি $W_1$ ও $W_2$ গ্রাম ওজনের দুইটি পদার্থ উৎপন্ন বা সঞ্চিত হয়, তাহা হইলে সূত্র অনুযায়ী : $W_1 \propto Q$ এবং $W_2 \propto Q$

অথবা, $W_1 = Z_1 Q$ এবং $W_2 = Z_2 Q$ ; সুতরাং $\frac{W_1}{W_2} = \frac{Z_1}{Z_2}$

## তড়িৎ-রাসায়নিক তুল্যাংক

( Electro-Chemical Equivalent : E. C. E.)

যদি কোন বিশ্লেষক্ষম পদার্থে 1 কুলম্ব তড়িৎ চালানো হয় অর্থাৎ, 1 অ্যাম্পেয়ার তড়িৎ ($c$) 1 সেকেণ্ডের ($t$) জন্য চালানো হয় তবে ফ্যারাডের প্রথম সূত্র হইতে পাওয়া যায় :

$\boldsymbol{W = Z \times Q}$ বা, $\boldsymbol{W = Z \times c \times t}$ [ $\because$ $\boldsymbol{Z}$ নিত্য-সংখ্যা ]

এখানে, $\boldsymbol{Q = 1, c = 1, t = 1}$,

সুতরাং, $\boldsymbol{W = Z \times 1}$ বা $\boldsymbol{W = Z \times 1 \times 1}$ ; অর্থাৎ $\boldsymbol{W = Z}$.

এই নিত্য-সংখ্যা $Z$-কে বলা হয় **তড়িৎ-রাসায়নিক তুল্যাংক বা ইলেক্‌ট্রো-কেমিক্যাল ইকুইভ্যালেণ্ট** ( E. C. E. )। ইহা মাপা হয় গ্রাম হিসাবে। বিভিন্ন পদার্থের ক্ষেত্রে ইহার মাত্রা বিভিন্ন রকম।

**তড়িৎ-রাসায়নিক তুল্যাংক: এক কুলম্ব তড়িৎ-প্রবাহ বা এক অ্যাম্পেয়ার তড়িৎ এক সেকেণ্ড চালাইবার ফলে যত গ্রাম পদার্থ উৎপন্ন হয় তাহাই সেই পদার্থের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক বা ইলেক্‌ট্রো-কেমিক্যাল ইকুইভ্যালেণ্ট** (E. C. E.)।

সুতরাং দেখা যায় একই পরিমাণ তড়িৎ বিভিন্ন পদার্থের মধ্যে চালনা করিলে বিভিন্ন পরিমাণ আয়ন সঞ্চিত হয়। অর্থাৎ সঞ্চিত আয়নের পরিমাণ ইহার তড়িৎ রাসায়নিক তুল্যাংকের উপর নির্ভর করে।

এক কুলম্ব্‌ তড়িৎ সিলভার নাইট্রেট ($AgNO_3$) দ্রবণ হইতে ·001118 গ্রাম সিলভার এবং জল ($H_2O$) হইতে ·0000104 গ্রাম হাইড্রোজেন উৎপন্ন করে।

সুতরাং হাইড্রোজেনের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক = ·0000104 গ্রাম

সিলভারের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক = ·001118 গ্রাম

**প্রথম সূত্রের উপসূত্র :** ফ্যারাডের প্রথম সূত্রের উপসূত্রটিকে তাই এইভাবে লেখা যায় $\frac{W_1}{W_2}=\frac{Z_1}{Z_2}$ বা $\frac{W_1}{W_2}=\frac{E.C.E_1}{E.C.E_2}$

অর্থাৎ, $\frac{\text{প্রথম পদার্থের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক}}{\text{দ্বিতীয় পদার্থের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক}}=\frac{\text{প্রথম পদার্থের ওজন}}{\text{দ্বিতীয় পদার্থের ওজন}}$

## 2. ফ্যারাডের দ্বিতীয় সূত্র
## (Second Law of Faraday)

একই তড়িৎ একই মাত্রায় বিভিন্ন ইলেকট্রোলাইট তথা বিশ্লেষক্ষম পদার্থের মধ্যে একই সময়ের জন্য চালনা করিলে বিভিন্ন পদার্থের তড়িদ্‌বিশ্লেষণে বিভিন্ন পরিমাণের যে আয়ন উৎপন্ন হয় সেই আয়নগুলির ওজনগত বা তৌলিক অনুপাত নির্ধারিত করা যায় ফ্যারাডের দ্বিতীয় সূত্র অনুযায়ী। সূত্রটি বলে :

**একাধিক বিশ্লেষক্ষম যৌগ বা ইলেকট্রোলাইটের মধ্যে সম-পরিমাণে তড়িৎ চালনার ফলে বিভিন্ন আয়ন নিজেদের রাসায়নিক তুল্যাংকের অনুপাতের তড়িদ্দ্বারে উৎপন্ন বা সঞ্চিত হয়।**

এই সূত্রটি অন্যভাবে প্রকাশ করিয়া বলা যায় যে, **কোন ইলেকট্রোলাইট যৌগে তড়িৎ চালনার ফলে রাসায়নিক তুল্যাংকের অনুপাতে আয়ন উৎপন্ন বা সঞ্চিত হয়।**

বিভিন্ন বিশ্লেষক্ষম যৌগে একই তড়িৎ প্রবাহ চালনার ফলে বিভিন্ন মৌলের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক নির্ণয়

পর পর সাজানো জল ($H_2O$), কপার সালফেট ($CuSO_4$) দ্রবণ, গলিত ( fused ) সিলভার ক্লোরাইড ($AgCl$) এবং গলিত সোডিয়াম ক্লোরাইড ($NaCl$) পূর্ণ ভল্টামিটারে একই সময়ের জন্য একই তড়িৎ-প্রবাহ চালনা করিলে পাওয়া যাইবে হাইড্রোজেন, অক্সিজেন, কপার, সিলভার, সোডিয়াম ও ক্লোরিন ($H_2$, $O_2$, Cu Ag, Na এবং $Cl_2$) ; এরূপ তড়িদ্‌বিশ্লেষণে যদি হাইড্রোজেন পাওয়া যায় 1 গ্রাম তবে অক্সিজেন, কপার, সিলভার, সোডিয়াম ও ক্লোরিন পাওয়া যাইবে যথাক্রমে 8, 31·8, 108, 23 এবং 35·5 গ্রাম। কারণ হাইড্রোজেন, অক্সিজেন, কপার, সিলভার, সোডিয়াম ও ক্লোরিনের রাসায়নিক তুল্যাংক যথাক্রমে 1, 8, 31·8, 108, 23 এবং 35·5.

সুতরাং বলা যায় $E_1$ ও $E_2$ যদি হয় যে-কোন দুইটি মৌলিক পদার্থের রাসায়নিক তুল্যাংক এবং একই তড়িৎ-বিশ্লেষণের ফলে যদি উৎপন্ন হয় $W_1$ গ্রাম ও $W_2$ গ্রাম মৌলিক পদার্থ বা আয়ন, তবে দ্বিতীয় সূত্রানুযায়ী মৌল বা মূলক উৎপন্ন হইবে ইহাদের রাসায়নিক তুল্যাংকের ( Chemical Equivalent ) অনুপাতে। যথা : $W_1 \propto E_1$ এবং $W_2 \propto E_2$

সুতরাং, দ্বিতীয় সূত্রটি ফর্মুলার আকারে লেখা যায় :

$$\frac{W_1}{W_2} = \frac{E_1}{E_2}$$

## রাসায়নিক তুল্যাংক ও তড়িৎ-রাসায়নিক তুল্যাংকের সম্বন্ধ

( Relation between chemical equivalent and electro-chemical equivalent ) :

ফ্যারাডের প্রথম সূত্র অনুযায়ী :

$$\left.\begin{aligned} W_1 &= Q \times Z_1 \\ W_2 &= Q \times Z_2 \end{aligned}\right\} \quad \text{অথবা} \quad \frac{W_1}{W_2} = \frac{Z_1}{Z_2}$$

এবং ফ্যারাডের দ্বিতীয় সূত্র অনুযায়ী :

$$\frac{W_1}{W_2} = \frac{E_1}{E_2}$$

$W$ = উৎপন্ন আয়নের বা মৌলের ওজন ; $E$ = রাসায়নিক তুল্যাংক ; $Z$ = উৎপন্ন পদার্থের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক।

$$\text{সুতরাং } \frac{W_1}{W_2} = \frac{Z_1}{Z_2} = \frac{E_1}{E_2} \quad \text{অর্থাৎ } \frac{E_1}{E_2} = \frac{Z_1}{Z_2}$$

ইহার মধ্যে একটি পদার্থ $W_2$ যদি হয় হাইড্রোজেন, তাহা হইলে $E_2 = 1$ এবং $Z_2 = \cdot 0000104$ গ্রাম ( পরীক্ষালব্ধ )।

অর্থাৎ, $\frac{E_1}{1} = \frac{Z_1}{\cdot 0000104}$ $\therefore$ $Z_1 = E_1 \times \cdot 0000104$ গ্রাম

সুতরাং সাধারণভাবে লেখা যায় : $Z = E \times \cdot 0000104$ গ্রাম

অর্থাৎ কোন পদার্থের

**তড়িৎ-রাসায়নিক তুল্যাংক = রাসায়নিক তুল্যাংক** × ·0000104 গ্রাম

অর্থাৎ, E. C. E. = C. E. × ·0000104 গ্রাম

[ হাইড্রোজেনের পারমাণবিক ওজন 1·008 ধরা হইলে

$Z = E \times 0{\cdot}0000104/1{\cdot}008$ ]

**উদাহরণ :** (1) সিলভারের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক

$Z_{Ag} = E_{Ag} \times \cdot 0000104$ গ্রাম

$= 108 \times \cdot 0000104 = \cdot 001118$ গ্রাম

অনুরূপভাবে : $Z_O = 8 \times \cdot 0000104$ গ্রাম $= \cdot 0000822$ গ্রাম

$Z_{Cu} = 31{\cdot}8 \times \cdot 0000104$ গ্রাম $= \cdot 0003298$ গ্রাম

$Z_{Mg} = 12 \times \cdot 0000104$ গ্রাম $= \cdot 000126$ গ্রাম

## ফ্যারাডে ও তুল্যাংকভার
## ( Faraday and Equivalent weight )

1 কুলম্ব তড়িৎ উৎপন্ন করে ·0000104 গ্রাম হাইড্রোজেন

এবং 1 ফ্যারাডে = 96,500 কুলম্ব

সুতরাং 1 ফ্যারাডে উৎপন্ন কর

$= \cdot 0000104 \times 96{,}500$ গ্রাম হাইড্রোজেন

$= 1$ গ্রাম $H_2$ = তুল্যাংকভার পরিমাণ হাইড্রোজেন ;

সুতরাং, ফ্যারাডে হিসাবে তড়িতের একক ধরা হইলে সে-পরিমাণে আয়ন উৎপন্ন হয় তাহা সূত্রের আকারে প্রকাশ করিয়া লেখা যায় :

**এক ফ্যারাডে তড়িৎ চালনার ফলে রাসায়নিক তুল্যাংকের সমপরিমাণে আয়ন বা পদার্থ উৎপন্ন হয়।** যথা : 1 ফ্যারাডে তড়িৎ

চালাইয়া সোডিয়াম ক্লোরাইড, কপার সালফেট ও জল ($NaCl$, $CuSO_4$, $H_2O$) হইতে সোডিয়াম, ক্লোরিন, কপার, হাইড্রোজেন ও অক্সিজেন ($Na$, $Cl_2$, $Cu$, $H_2$ এবং $O_2$) পাওয়া যাইবে যথাক্রমে 23, 35·5, 31·8, 1 এবং 8 গ্রাম।

## গ্রাম আয়নের চার্জ
## ( Charge on Gram Ion )

আয়নের ওজন গ্রাম হিসাবে প্রকাশ করা হইলে এরূপ ওজনকে বলা হয় **গ্রাম-আয়ন**। একটি **গ্রাম-অ্যাটমে** পরমাণুর সংখ্যা $= 6{\cdot}03 \times 10^{23}$; ইহাকে বলা হয় **অ্যাভোগাড্রোর সংখ্যা** ( Avogadro's Number )। এক **গ্রাম-পরমাণু** হাইড্রোজেন, অক্সিজেন, সোডিয়াম ও ক্যালসিয়ামের ওজন যথাক্রমে 1 গ্রাম, 16 গ্রাম, 23 গ্রাম এবং 40 গ্রাম। সুতরাং 1 গ্রাম হাইড্রোজেন বা 16 গ্রাম অক্সিজেন বা 23 গ্রাম সোডিয়াম বা 40 গ্রাম ক্যালসিয়ামে থাকে $6{\cdot}03 \times 10^{23}$ সংখ্যক পরমাণু।

একটি হাইড্রোজেন আয়নের চার্জকে ইয়ুনিট ধরিয়া অন্যান্য আয়নের চার্জ নির্ণয় করা হয়। কোন্ আয়নে কত চার্জ হইবে তাহা আয়নের যোজ্যতার উপরে নির্ভর করে। একযোজী ক্লোরিন ($Cl^-$), সোডিয়াম ($Na^+$) ইত্যাদি আয়নের চার্জ এক। দুইযোজী অক্সিজেন ($O^=$), ম্যাগনেসিয়াম ($Mg^{++}$), ক্যালসিয়াম ($Ca^{++}$), ইত্যাদির চার্জ দুই। তিনযোজী অ্যালুমিনিয়াম ($Al^{+++}$) বা ফেরিক আয়রনের ($Fe^{+++}$) চার্জ তিন।

ফ্যারাডের সূত্র হইতে জানা যায় যে 96,500 কুলম্ব্ বা 1 ফ্যারাডে পরিমাণ তড়িৎ বহন করে এক গ্রাম তুল্যাংক পরিমাণ পদার্থ। আমরা আরও জানি যে :

$$\text{গ্রাম তুল্যাংক} = \frac{\text{গ্রাম আয়ন}}{\text{যোজ্যতা}}$$

$$\begin{aligned}\text{সুতরাং, গ্রাম আয়নের চার্জ} &= \text{গ্রাম তুল্যাংকের চার্জ} \times \text{যোজ্যতা}\\ &= 1 \text{ ফ্যারাডে} \times \text{যোজ্যতা}\\ &= 96{,}500 \text{ কুলম্ব্} \times \text{যোজ্যতা}\end{aligned}$$

| গ্রাম আয়ন | যোজ্যতা | চার্জ |
|---|---|---|
| সোডিয়াম ($Na^+$) (23 গ্রাম) | 1 | 1 ফ্যারাডে = 96,500 কুলম্ব্ |
| ক্লোরিন ($Cl^-$) (35·5 গ্রাম) | 1 | ,, ,, |
| অ্যামোনিয়াম ($NH_4^+$) (18 গ্রাম) | 1 | ,, ,, |
| ম্যাগনেসিয়াম ($Mg^{++}$) (24 গ্রাম) | 2 | 2 ফ্যারাডে = 2 × 96,500 কুলম্ব্ |
| কপার ($Cu^{++}$) (63·5 গ্রাম) | 2 | ,, ,, |
| ক্যালসিয়াম ($Ca^{++}$) (40 গ্রাম) | 2 | ,, ,, |
| সালফেট ($SO_4^{--}$) (96 গ্রাম) | 2 | ,, ,, |
| অ্যালুমিনিয়াম ($Al^{+++}$) (27 গ্রাম) | 3 | 3 ফ্যারাডে = 3 × 96,500 কুলম্ব |
| ফেরিক আয়রন ($Fe^{+++}$) (56 গ্রাম) | 3 | ,, ,, |
| ফসফেট ($PO_4^{---}$) (95 গ্রাম) | 3 | ,, ,, |

## আয়নিক চার্জের একক
## ( Unit of Ionic Charge )

হাইড্রোজেন আয়নের চার্জ এক ধরিয়া অন্যান্য আয়নের চার্জ নির্ণয় করা হয়। কিন্তু আমরা জানি এক **গ্রাম-আয়ন** অর্থাৎ 1 গ্রাম হাইড্রোজেন ( সঠিক ওজন অনুযায়ী 1·008 গ্রাম) চার্জ বহন করে 96,500 কুলম্ব্। আমরা আরও জানি যে যে-কোন এক গ্রাম হাইড্রোজেনে $6·03 \times 10^{23}$ সংখ্যক পরমাণু থাকে। সুতরাং,

$$\text{একটি হাইড্রোজেন পরমাণু চার্জ বহন করে} = \frac{\text{এক গ্রাম হাইড্রোজেন পরমাণুর চার্জ}}{\text{এক গ্রাম হাইড্রোজেন পরমাণুর সংখ্যা}}$$

$$= \frac{96,500}{6·03 \times 10^{23}} \text{ কুলম্ব্}$$

$$= 1·601 \times 10^{-19} \text{ কুলম্ব্}$$

সুতরাং, একটি হাইড্রোজেন আয়ন $1·601 \times 10^{-19}$ কুলম্ব্ পজেটিভ চার্জ বহন করে। ইহাই এক ইয়ুনিট আয়নিক বা ইলেক্ট্রোনিক চার্জ। একটি ইলেক্ট্রনও $1·601 \times 10^{-19}$ কুলম্ব্ নিগেটিভ চার্জ বহন করে। তাই ইলেক্ট্রনের চার্জকে ($e$) তড়িতের ইয়ুনিট ধরা হয়।

## প্রথম ও দ্বিতীয় সূত্রের সংযুক্ত ফর্মুলা
## ( Combined formula of two laws )

প্রথম সূত্র অনুযায়ী : $W \propto ct$, দ্বিতীয় সূত্র অনুযায়ী : $W \propto E$,
সুতরাং যুক্তভাবে লেখা যায় : $W \propto Ect$

মনে কর, $\frac{1}{F}$ = আনুপাতিক নিত্য-সংখ্যা ( Proportionality constant ).

তাহা হইলে : $W = \frac{E \times c \times t}{F}$

$ct$ পরিমাণ তড়িৎ যদি হয় = F, তাহা হইলে W = E,

অর্থাৎ যখন $F = ct$, তখন রাসায়নিক তুল্যাংক পরিমাণ আয়ন বা পদার্থ উৎপন্ন হয়।

এই F-কে বলা হয় **ফ্যারাডে**। অর্থাৎ, **যে পরিমাণ তড়িৎ এক গ্রাম-তুল্যাংক পরিমাণে আয়ন তথা পদার্থ উৎপন্ন করে তাহাকে বলা হয় এক ফ্যারাডে পরিমাণ তড়িৎ।**

## তড়িৎ বা আয়নীয় বিয়োজনবাদ
## ( Theory of Electrolytic or Ionic Dissociation )

কিভাবে অ্যাসিড, ক্ষার ও লবণের মধ্যে তড়িদ্‌বিশ্লেষণ ঘটে সে সম্বন্ধে ফ্যারাডের কোন ধারণা ছিল না। তড়িদ্‌বিশ্লেষণ সম্বন্ধে সুইডিস রাসায়নিক **আর্‌হেনিয়াস** ( Arrhenius ) ফ্যারাডে সূত্র প্রকাশের পঞ্চান্ন বৎসর পরে 1887 খ্রীষ্টাব্দে একটি মতবাদ বা থিওরী প্রকাশ করেন। এই মতবাদ **তড়িদ্‌-বিয়োজনবাদ বা আয়নীয় বিয়োজনবাদ** তথা **থিওরী অব ইলেক্‌ট্রো-লাইটিক** বা **আয়নিক ডিসোসিয়েশন** ( Electrolytic or Ionic Dissociation ) নামে পরিচিত। এই মতবাদ প্রকাশের পরে তড়িদ্‌বিশ্লেষণ পদ্ধতি অনুধাবন এবং অ্যাসিড, ক্ষার ও লবণের গঠন এবং অ্যাসিড ও ক্ষারের প্রশমন ক্রিয়া সম্বন্ধে এক নূতন আলোকপাত হয়। এই মতবাদ অনুযায়ী :

1. অ্যাসিড, ক্ষার ও লবণ দ্রবীভূত বা বিগলিত ( fused ) অবস্থায় স্বতঃস্ফূর্তভাবে বিশ্লিষ্ট বা বিযুক্ত হইয়া পজেটিভ ও নেগেটিভ বিদ্যুদ্‌বাহী আয়নে পরিণত হয়। এরূপ দ্রবণে সমগ্র পজেটিভ-ধর্মী আয়নের চার্জ বা তড়িতের পরিমাণ এবং সমগ্র নেগেটিভ ধর্মী আয়নের চার্জ বা তড়িতের পরিমাণ সমান থাকে বলিয়া দ্রবণে বাহ্যত কোন তড়িদ্‌ধর্ম প্রকাশ পায় না।

সাধারণত কোন দ্রবণের অ্যাসিড, **ক্ষার** বা লবণ সম্পূর্ণভাবে আয়নিত হয় না,—বিশ্লেষক্ষম পদার্থে আংশিকভাবে আয়নরূপে বিশ্লিষ্ট বা বিযুক্ত হয়। এই আয়ন ও অ-বিশ্লিষ্ট যৌগ প্রতিমুখী বিক্রিয়ায় ( reversible reaction ) পরস্পরের পরিমাণে সমতা রক্ষা করে। HCl, NaOH $CuSO_4$ এবং NaCl—এইভাবে বিশ্লিষ্ট হইয়া, আয়ন এবং অ-বিশ্লিষ্ট বা অবিযুক্ত পদার্থের মধ্যে সর্বদা সমতা রক্ষা করে। যথা:

বিজ্ঞানী অরহেনিয়াস

$$HCl \rightleftarrows H^+ + Cl^- \; ; \quad NaOH \rightleftarrows Na^+ + OH^-$$

$$CuSO_4 \rightleftarrows Cu^{++} + SO_4^{=} \; ; \quad NaCl \rightleftarrows Na^+ + Cl^-$$

2. কোন্ পদার্থ কি পরিমাণে বিশ্লেষিত বা বিযুক্ত হইয়া আয়ন গঠন করে তাহা নির্ভর করে প্রধানত সেই তড়িৎ-বিশ্লেষক্ষম পদার্থের ( electrolyte ) (i) **ধর্ম,** (iii) **দ্রবণের লঘুতা** ( dilution ), (iii) **উত্তাপ** এবং (iv) **দ্রাবকের ধর্মের** উপরে।

হাইড্রোক্লোরিক অ্যাসিড, সোডিয়াম হাইড্রোক্সাইড এবং সোডিয়াম ক্লোরাইড ( HCl, NaOH, NaCl ) জাতীয় অ্যাসিড, ক্ষার ও লবণের লঘু দ্রবণ প্রায় সম্পূর্ণভাবে আয়নরূপে বিশ্লিষ্ট হয়। তাই, ইহাদের **তীব্র তড়িৎ-বিশ্লেষক্ষম পদার্থ** ( strong electrolyte ) বলা হয়।

যে সমস্ত যৌগ স্বল্প পরিমাণে বিশ্লিষ্ট হয় তাহাদের বলা হয় **মৃদু বিশ্লেষক্ষম পদার্থ** ( weak electrolyte )। জল, কার্বনিক অ্যাসিড, অ্যাসেটিক অ্যাসিড, মারকিউরিক ক্লোরাইড ইত্যাদি।

কোন দ্রবণের লঘুতা যত বাড়ে বিশ্লেষক্ষম পদার্থের আয়ন বিশ্লেষণের ক্ষমতাও তত বাড়ে। দ্রবণের তাপ বৃদ্ধির ফলেও দ্রবণের আয়ন বিশ্লেষণ বা বিয়োজন ক্ষমতা বৃদ্ধি পায়। তাই, লঘুতা বা তাপ বৃদ্ধির ফলে দ্রবণের তড়িৎ-পরিবহণ ( conductivity ) ক্ষমতাও বৃদ্ধি পায়।

3. দ্রবণের মধ্যে তড়িৎ-পরিবহণের কাজ করে আয়ন কণাগুলি। অবিশ্লিষ্ট পদার্থ তড়িৎ-পরিবহণে কোন অংশ গ্রহণ করে না। পজেটিভ আয়ন পজেটিভ চার্জ বহন করিয়া নেগেটিভ তড়িদ্দ্বারের দিকে ধাবিত হয় এবং নেগেটিভ আয়ন নেগেটিভ চার্জ বহন করিয়া পজেটিভ তড়িদ্দ্বারের দিকে ধাবিত হয়। বিপরীতধর্মী তড়িতের সংস্পর্শে তথা ইলেকট্রন গ্রহণ বা বর্জন করিয়া তড়িদ্দ্বারে আয়ন প্রশমিত হইয়া তড়িদ্‌ধর্মহীন পদার্থকণায় পরিণত হয়। এইভাবে বিশ্লিষ্ট আয়নের পরিমাণ কমাইবার সঙ্গে সঙ্গে অবিশ্লিষ্ট পদার্থ বিশ্লেষিত হইয়া নূতন আয়ন গঠন করে এবং আয়ন ও অবিশ্লিষ্ট পদার্থের মধ্যে নূতন সমতা (equilibrium) সৃষ্টি হয় ও তড়িদ্‌বিশ্লেষণ ক্রিয়া অব্যাহত থাকে।

## রাসায়নিক তুল্যাংক নির্ণয়
### ( Determination of Chemical Equivalent )

যদি কোন পদার্থের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক জানা থাকে তাহা হইলে সেই পদার্থের রাসায়নিক তুল্যাংকও সহজেই নির্ণয় করা যায়। কারণ, আমরা জানি :

তড়িৎ-রাসায়নিক তুল্যাংক = রাসায়নিক তুল্যাংক × ·0000104

অর্থাৎ, $Z = \mathrm{E} \times \cdot 0000104$ অথবা $\mathrm{E} = \frac{Z}{\cdot 0000104}$;

তথা : $\text{রাসায়নিক তুল্যাংক} = \frac{\text{তড়িৎ-রাসায়নিক তুল্যাংক}}{\cdot 0000104}$

**উদাহরণ :** (i) $\mathrm{E_H} = \frac{\cdot 0000104}{\cdot 0000104} = 1$ ; (ii) $\mathrm{E_{Ag}} = \frac{\cdot 001118}{\cdot 0000104} = 108$

(iii) $\mathrm{E_O} = \frac{\cdot 0000829}{\cdot 0000104} = 8$ ; (iv) $\mathrm{E_{Cu}} = \frac{\cdot 0003298}{\cdot 0000104} = 31 \cdot 78$

**কপারের তুল্যাংকভার নির্ণয়** ( Eq. wt. of Copper )

(i) একটি ভল্টামিটারে ( Voltameter ) দুইটি কপার তড়িদ্দ্বার ফিট কর। ক্যাথোড তড়িদ্দ্বারটি বিশুদ্ধ কপার ধাতুতে তৈরী হওয়া প্রয়োজন। এখন ভল্টামিটারে কপার সালফেট দ্রবণ লও এবং ইহার মধ্যে কয়েক ফোঁটা সালফিউরিক অ্যাসিড ফেল। তড়িদ্‌বিশ্লেষণ সুরু হইবার আগে ক্যাথোড তড়িদ্দ্বারটি পরিষ্কার করিয়া ধুইয়া এবং শুষ্ক করিয়া ইহার ওজন লও। এখন তড়িদ্দ্বার দুইটি দ্রবণে রাখিয়া ব্যাটারীর সঙ্গে যুক্ত কর এবং তড়িৎ চালাও।

কতক্ষণ তড়িৎ চালান হইল তাহা লক্ষ্য কর এবং কত পরিমাণ তড়িৎ-প্রবাহ চালান হইল অ্যাম্‌মিটার (Ammeter) দেখিয়া তাহা লিখিয়া লও। তড়িদ্-বিশ্লেষণের ফলে ক্যাথোডে কপার ধাতু সঞ্চিত হইবে। ক্যাথোডটি ধুইয়া এবং শুকাইয়া পুনরায় ইহার ওজন লও এবং অনুরূপভাবে গণনা কর:

সঞ্চিত কপারের ওজন

= ক্যাথোড দণ্ডের দ্বিতীয় ওজন − ক্যাথোড দণ্ডের প্রথম ওজন = W গ্রাম

তড়িৎ প্রবাহের পরিমাণ = $c$ অ্যাম্পেয়ার ; সময় = $t$ সেকেণ্ড

ফ্যারাডের সূত্র অনুযায়ী, $W = Z.c.t$

অথবা $Z = \frac{W}{c.t}$ ; [∵ $Z$ = কপারের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক ]

আমরা জানি কপারের রাসায়নিক তুল্যাংক

$$= \frac{\text{কপারের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক}}{\cdot 0000104}$$

$$\frac{W}{c.t \times \cdot 0000104}$$

(ii) দুইটি ভল্টামিটারে কপার সালফেট ও সিলভার সালফেট বা নাইট্রেট দ্রবণ লও। ক্যাথোডরূপে বিশুদ্ধ কপার ও সিলভার ধাতুর পাত ব্যবহার

করিতে হইবে। দুইটি ভল্টামিটারে একই পরিমাণ তড়িৎ চালাইয়া তড়িদ্‌-বিশ্লেষণ সম্পন্ন কর। তড়িদ্‌বিশ্লেষণের আগে ও পরে কপার ও সিলভার ক্যাথোডের ওজন লইয়া কত কপার ও কত সিলভার সঞ্চিত হইল তাহা নির্ণয় কর। এখন একটি ধাতুর রাসায়নিক তুল্যাংক জানিয়া অপরটির তুল্যাংক স্থির কর। যথা :

$$\frac{\text{ক্যাথোডে সঞ্চিত কপারের ওজন}}{\text{ক্যাথোডে সঞ্চিত সিলভারের ওজন}} = \frac{\text{কপারের তুল্যাংক}}{\text{সিলভারের তুল্যাংক}}$$

অথবা, $$\frac{W_1'}{W_2} = \frac{E_{Au}}{E_{Ag}}$$

সিলভারের তুল্যাংক = 107·88 ; সুতরাং কপারের তুল্যাংক সহজেই গণনা করা সম্ভব।

সুতরাং, $E_{Cu} = E_{Ag} \times \frac{W_1}{W_2}$

## তড়িদ্‌বিশ্লেষণ পদ্ধতির ব্যবহারিক প্রয়োগ

**( Practical application of Electrolysis )**

(i) **তড়িৎ-লেপন** বা **ইলেকট্রোপ্লেটিং** ( Electroplating ) : জলবায়ুর প্রকোপ হইতে রক্ষা করার জন্য এবং অন্যান্য প্রয়োজনে লোহা, তামা ইত্যাদি ধাতু দ্বারা তৈরী জিনিসপত্র, রূপা, নিকেল, ক্রোমিয়াম ইত্যাদি ধাতু দ্বারা লেপন ( প্লেটিং ) করা হয়। যে-দ্রব্যকে লেপন করা প্রয়োজন তাহাকে ভল্টামিটারে ক্যাথোড বা নেগেটিভ তড়িদ্‌দ্বার রূপে ব্যবহার করা হয় এবং যে-পদার্থ দ্বারা প্রলেপ দেওয়া হয় সে পদার্থকে ব্যবহার করা হয় অ্যানোড বা পজেটিভ তড়িদ্‌-দ্বারের দণ্ডরূপে। যে-পদার্থ দ্বারা প্রলেপ দিতে হইবে সেই পদার্থের কোন দ্রবণীয় লবণকে বিশ্লেষক্ষম যৌগ রূপে ( Electrolyte ) ব্যবহার করা

রূপা দ্বারা তড়িৎ-লেপন

হয় তামা, টিন বা লোহার পাত্রে রূপার প্রলেপ দেওয়ার জন্য অ্যানোডরূপে

রূপার পাত, দ্রবণরূপে সিলভার নাইট্রেট এবং ক্যাথোড রূপে ব্যবহার করিতে হইবে তামা, টিন বা লোহার পাত্র। লোহার পাত্রে তামার প্রলেপের জন্য কপার অ্যানোড এবং আয়রন ক্যাথোড ও কপার সালফেট ($CuSO_4$) দ্রবণ ; লোহার পাত্রে টিনের প্রলেপের জন্য টিন অ্যানোড এবং আয়রন ক্যাথোড ও স্টেনাস ক্লোরাইড ($SnCl_2$) দ্রবণরূপে ব্যবহার করা হয়।

(ii) **ইলেক্ট্রোটাইপিং** ( Electro-typing ): যে ছাঁচে টাইপ বা ব্লক করা হইবে তাহাকে ক্যাথোডরূপে এবং যাহা দ্বারা টাইপ বা ব্লক তৈরী করা হইবে সেই ধাতু অ্যানোডরূপে ব্যবহার করা হয়। ইলেকট্রোলাইটরূপে ব্যবহার করা হয় অ্যানোডরূপে ব্যবহৃত ধাতুর লবণ। ছাঁচ তৈরী করা হয় মোম দ্বারা এবং ছাঁচের উপরে গ্র্যাফাইট পাউডার ছড়াইয়া দিয়া ছাঁচটিকে তড়িদ্‌দ্বারে পরিণত কর হয়। ছাঁচের উপরে ধাতুর প্রলেপ পড়ে।

(ii) **ধাতু নিষ্কাশন** ( Extraction of Metal ): তড়িদ্‌বিশ্লেষণ পদ্ধতি অনেক প্রকার ধাতু নিষ্কাশনের এক প্রধান উপায়। সোডিয়াম, পটাসিয়াম, ক্যালসিয়াম, ম্যাগনেসিয়াম, অ্যালুমিনিয়াম ইত্যাদি এরূপ পদ্ধতিতে নিষ্কাশিত করা হয়। ধাতব লবণের তড়িদ্‌বিশ্লেষণ করিয়া ধাতু নিষ্কাশিত করা হয়।

(iv) **ধাতু পরিশোধন** ( Purification of Metal ): সোনা, রূপা, তামা ইত্যাদি ধাতু তড়িদ্‌বিশ্লেষণ পন্থায় পরিশুদ্ধ করা হয়। এরূপ

অপরিশুদ্ধ তামার পরিশোধন

পরিশোধন ক্রিয়ায় অপরিশুদ্ধ ধাতুকে অ্যানোডরূপে এবং শুদ্ধ ধাতুর পাত ক্যাথোডরূপে ব্যবহার করা হয় এবং দ্রবণরূপে ব্যবহার করা হয় সেই ধাতুর লবণ। অপরিশুদ্ধ কপার অ্যানোড, শুদ্ধ কপার ক্যাথোড এবং

কপার সালফেট ($CuSO_4$) দ্রবণরূপে ব্যবহার করিয়া তামার পরিশোধন করা হয়।

(v) **বিভিন্ন রাসায়নিক যৌগ প্রস্তুতি** (Manufacture of chemical compounds): পটাসিয়াম ক্লোরেট, কষ্টিক সোডা, সোডিয়াম কার্বনেট ইত্যাদি শিল্পে প্রয়োজনীয় রাসায়নিক দ্রব্য এবং ক্লোরিন গ্যাস তড়িদ্‌-বিশ্লেষণ পন্থায় বৃহদায়তনে প্রস্তুত করা হয়।

(vi) **রাসায়নিক বিশ্লেষণ** (Chemical analysis): বিভিন্ন ধাতুর ওজন এবং তুল্যাংকভার নির্ণয়ে তড়িদ্‌-বিশ্লেষণ পদ্ধতি ব্যবহার করা হয়।

## বিভঞ্জন-বিক্রিয়া ও বিয়োজন তথা ডিকম্পোজিশন ও ডিসোসিয়েশন

**(Decomposition and Dissociation)**

যে-সমস্ত বিক্রিয়ায় কোন পদার্থ ভাঙ্গিয়া অন্যান্য সরল গঠনের পদার্থে তথা বৃহত্তর অণু ভাঙ্গিয়া একধিক সরল অণু বা পরমাণুতে পরিণত হয় সেই বিক্রিয়াকে সাধারণভাবে বিভঞ্জন বা বিয়োজন বিক্রিয়া (Decomposition or Dissociation) বলা হয়। বিভঞ্জন বা ডিকম্পোজিশন বিক্রিয়ার ক্ষেত্রে উৎপন্ন পদার্থকে সংযুক্ত করিয়া মূল পদার্থ গঠন করা যায় না, কিন্তু বিয়োজন বা ডিসোসিয়েশন বিক্রিয়ায় মূল পদার্থ পুনর্গঠিত করা যায়।

**বিভঞ্জন বিক্রিয়া বা ডিকম্পোজিশন (Decomposition): উত্তাপের ফলে সংঘটিত যে বিক্রিয়ায় মূল যৌগ ভাঙ্গিয়া একাধিক সরল অণু বা পরমাণুতে পরিণত হয়, যে-বিক্রিয়া প্রতিমুখী (reversible) নয় অর্থাৎ যাহা একমুখী (one sided) গতিতে সম্পূর্ণতা লাভ করে, যে-বিক্রিয়ায় উৎপন্ন পদার্থগুলিকে পুনর্সংযুক্ত করা যায় না এবং উৎপন্ন পদার্থের উপস্থিতি বা অপসারণে যে-বিক্রিয়া ত্বরান্বিত বা মন্দীভূত হয় না—সেরূপ বিক্রিয়াকে বলা হয় বিভঞ্জন-বিক্রিয়া বা ডিকম্পোজিশন।**

পটাসিয়াম ক্লোরেট ($KClO_3$) উত্তাপের ফলে ভাঙ্গিয়া স্থায়ীভাবে পটাসিয়াম ক্লোরাইড ও অক্‌সিজেন অণু গঠন করে। ইহা একমুখী বিক্রিয়া

এবং পটাসিয়াম ক্লোরাইডের উপস্থিতি বা অপসারণে বিক্রিয়ার গতি ক্ষুণ্ণ হয় না।

$$2KClO_3 = 2KCl + 3O_2$$
পটাসিয়াম ক্লোরেট পটাসিয়াম ক্লোরাইড অক্সিজেন

$$NH_4NO_3 = N_2O + 2H_2O$$
অ্যামোনিয়াম নাইট্রেট নাইট্রাস অক্সাইড জল

## বিয়োজন বা ডিসোসিয়েশন বিক্রিয়া

## ( Dissociation )

বিয়োজন বা ডিসোসিয়েশন বিক্রিয়া দুই প্রকার। উত্তাপের ফলে যে বিয়োজন ঘটে তাকে বলা হয় **তাপজনিত বিয়োজন** বা **থার্মেল ডিসোসিয়েশন** এবং দ্রবণে বা বিগলিত অবস্থায় যে বিয়োজন ঘটে তাকে বলা হয় **আয়নীয় বা ইলেকট্রোলাইটিক বিয়োজন**।

**তাপজনিত বিয়োজন (Thermal Dissociation): যে-বিক্রিয়ায় উত্তাপের ফলে মূল যৌগ বা পদার্থ ভাঙ্গিয়া একাধিক সরল অণু বা পরমাণু গঠন করে এবং যাহা শীতল অবস্থায় আবার মূল পদার্থরূপে পুনর্গঠিত হয় সেইরূপ প্রতিমুখী বিক্রিয়াকে বলা হয় তাপজনিত বিয়োজন। এরূপ বিক্রিয়ায় উৎপাদক ও উৎপন্ন পদার্থ প্রতিমুখী বিক্রিয়ার মাধ্যমে সাম্য অবস্থায় বর্তমান থাকে। যথা:**

$$NH_4Cl \underset{\text{শৈত্য}}{\overset{\text{তাপ}}{\rightleftarrows}} NH_3 + HCl \qquad CaCO_3 \underset{\text{শৈত্য}}{\overset{\text{তাপ}}{\rightleftarrows}} CaO + CO_2$$

$$PCl_5 \underset{\text{শৈত্য}}{\overset{\text{তাপ}}{\rightleftarrows}} PCl_3 + Cl_2 \qquad I_2 \underset{\text{শৈত্য}}{\overset{\text{তাপ}}{\rightleftarrows}} I + I$$

**আয়নীয় বা ইলেকট্রোলাইটিক বিয়োজন (Ionic or Electrolytic Dissociation): দ্রবীভূত বা বিগলিত অবস্থায় তড়িৎ-বিশ্লেষক্ষম যৌগ বা ইলেকট্রোলাইট যেরূপ বিক্রিয়ায় ভাঙ্গিয়া একাধিক তড়িদ্‌বাহী মৌল বা মূলকে তথা আয়নে পরিণত হয় এবং প্রতিমুখী বিক্রিয়ার সাহায্যে মূল যৌগ এবং উৎপন্ন আয়নের মধ্যে সাম্য-অবস্থা রক্ষা করে সেইরূপ বিক্রিয়াকে বলা হয় আয়নীয় বিয়োজন।** যথা:

$$H_2O \rightleftarrows H^+ + OH^- ;\quad NaCl \rightleftarrows Na^+ + Cl^-$$

$$(NH_4)_2SO_4 \rightleftarrows 2NH_4^+ + SO_4^{=} ;\quad Al(NO_3)_3 \rightleftarrows Al^{+++} + 3NO_3^-$$

| তাপজনিত বিয়োজন ( Thermal dissociation ) | আয়নীয় বিয়োজন ( Ionic dissociation ) |
|---|---|
| 1. তাপজনিত বিয়োজনের জন্য উত্তাপ প্রয়োজন কিন্তু এরূপ বিক্রিয়ার জন্য মূল পদার্থকে দ্রবীভূত বা বিগলিত করার প্রয়োজন নাই। | 1. দ্রবীভূত বা বিগলিত অবস্থায় তড়িদ্‌বিশ্লেষক্ষম পদার্থ বা ইলেকট্রোলাইটের বিয়োজন সম্ভব। |
| 2. তাপজনিত বিয়োজনের ফলে উৎপন্ন সরল অণু বা পরমাণুতে কোন বাহ্যিক তড়িদ্‌ধর্ম প্রকাশ পায় না অর্থাৎ ইহারা নিরপেক্ষ কণা। | 2. আয়নীয় বিয়োজনের ফলে উৎপন্ন মৌল বা মূলক তড়িৎ-কণা বা চার্জ বহন করিয়া আয়নরূপে গঠিত থাকে। |
| 3. তাপজনিত বিয়োজনে উৎপন্ন অণু দ্রবণ বা বিচ্ছুরণ ( diffusion ) তথা ভৌত পদ্ধতিতে ( physical-means ) পৃথক্ করা যায়। | 3. আয়নীয় বিয়োজনে উৎপন্ন বিভিন্ন আয়ন কণাকে পরস্পর হইতে পৃথক্ করা যায় না। |
| 4. তাপজনিত বিয়োজনে বিক্রিয়া প্রতিমুখী বলিয়া উৎপাদক ও উৎপন্নের মধ্যে সাম্য-অবস্থা ( equilibrium ) বর্তমান থাকে। | 4. আয়নীয় বিয়োজন বিক্রিয়ায় উৎপাদক যৌগ ও উৎপন্ন আয়নের মধ্যে সাম্য-অবস্থা বর্তমান থাকে। |
| 5. তাপজনিত বিয়োজন বিক্রিয়ায় উৎপন্ন পদার্থের কোন একটিকে উৎপাদনের সঙ্গে সঙ্গে অপসারিত করিয়া বিক্রিয়া সম্পূর্ণ করা যায়। | 5. তড়িদ্‌বিশ্লেষণ ক্রিয়ায় উৎপন্ন আয়ন মৌলরূপে নির্গত বা সঞ্চিত হইলে মূল পদার্থ বিয়োজিত হইয়া নতুন আয়ন গঠন করিয়া সাম্য-অবস্থা পুনঃস্থাপিত করে। |

## Questions to be discussed

1. তড়িদ্‌-বিশ্লেষণ, অ্যানায়ন, অ্যানোড, ক্যাটায়ন, ক্যাথোড,—ইহাদের সংজ্ঞা লেখ এবং কপার সালফেট ভল্টামিটারের চিত্র আঁকিয়া ইহাদের বুঝাইয়া দাও। পরমাণু ও আয়নের মধ্যে পার্থক্য কি?

**Define electrolysis, electrolyte, anion, anode, cation and cathode. Draw a neat sketch of a voltameter with copper sulphate and explain the above terms. What is the difference between Ion and Atom and gram Ion and gram Atom?**

2. কিছুক্ষণ তড়িদ্‌বিশ্লেষণের পরে একটি জলপূর্ণ ভল্টামিটারের পজেটিভ ও নেগেটিভ তড়িদ্‌দ্বার যদি উল্টাইয়া ব্যাটারীর নেগেটিভ ও পজেটিভ তড়িদ্দ্বারের সঙ্গে সংযুক্ত করা যায় তাহা হইলে কি পরিবর্তন ঘটিবে? কপার সালফেটের তড়িদ্‌-বিশ্লেষণের ক্ষেত্রে কিরূপ পরিবর্তন ঘটিবে?

After carrying one electrolysis for some time if the positive and negative electrodes of a voltameter are connected in reverse order with the positive and negative ends of a battery, what would be the changes? Explain such changes involved in the electrolysis of $CuSO_4$ solution.

[ইঙ্গিত: পজেটিভ তড়িদ্দ্বারের সঙ্গে কোন তড়িদ্দ্বার যুক্ত হইলে তাহা হইবে পজেটিভ তড়িদ্দ্বার; তাই সমস্ত যন্ত্রের পরিচয় এবং বিশ্লেষণ ক্রিয়া উল্টাইয়া যাইবে; অর্থাৎ, পজেটিভ তড়িদ্দ্বার হইবে নেগেটিভ তড়িদ্দ্বার এবং তড়িদ্‌বিশ্লেষণও হইবে সেইভাবে। সুতরাং আয়নের গতিও পরিবর্তিত হইবে।]

3. অ্যাম্পেয়ার, কুলম্ব্‌ ও ফ্যারাডের সংজ্ঞা লিখ এবং পরস্পরের সম্বন্ধ নির্ণয় কর। 1 কুলম্ব্‌ ও 1 ফ্যারাডে—এই দুই মাত্রার তড়িৎ কত হাইড্রোজেন উৎপন্ন করে?

Define Ampere, Coulomb and Faraday and explain how they are related to each other. How much hydrogen is produced by the passage of 1 coulomb and 1 Faraday of electricity respectively?

4. ফ্যারাডের প্রথম তড়িদ্‌বিশ্লেষণ সূত্রটি বর্ণনা কর। কি করিয়া এই সূত্রটি হইতে তড়িৎ-রাসায়নিক তুল্যাংক স্থির করা যায়?

Define Faraday's first law of electrolysis. How can the electro-chemical equivalent be calculated from the first law?

(i) ·5 অ্যাম্পেয়ার তড়িৎ এক ঘণ্টা চালাইয়া $CuSO_4$ দ্রবণ হইতে কত কপার উৎপন্ন করিবে?

How much coppet will be deposited by passing ·5 amperes of electricity for one hour?

[$Q = c \times t = {\cdot}5 \times 60 \times 60 = 1800$ কুলম্ব্‌

1 ফ্যারাডে বা 96,500 কুলম্ব্‌ এক তুল্যাংক পরিমাণ পদার্থ উৎপন্ন করে:

সুতরাং 96,500 কুলম্ব্‌ Cu উৎপন্ন করে 31·8 গ্রাম

$\therefore$ 1800 " " " " $\frac{31{\cdot}9}{96{,}500} \times 1800 = {\cdot}593$ গ্রাম Cu]

5. ফ্যারাডের তড়িদ্‌বিশ্লেষণ সূত্র দুইটি লেখ। $CuSO_4$ দ্রবণ তড়িদ্‌বিশ্লেষণ করিয়া 1000 গ্রাম Cu উৎপন্ন করিতে কত ফ্যারাডে বা কুলম্ব্‌ তড়িতের প্রয়োজন? (কপারের তুল্যাংক = 31·8)

Define Faraday's law of electrolysis. How many units of Faraday or Coulomb would be required to liberate 1000 grams of copper during the electrolysis of copper sulphate solution?

[ইঙ্গিত: 1 ফ্যারাডে 31·8 গ্রাম Cu উৎপন্ন করে। 1000 গ্রাম উৎপন্ন করিবে কত ফ্যারাডে? (1 ফ্যারাডে = 96,500 কুলম্ব্‌)]

6. NaOH দ্রবণের তড়িদ্‌-বিশ্লেষণ ক্রিয়া বর্ণনা কর। গলিত NaCl দ্রবণ হইতে এক ঘণ্টায় 10 গ্রাম Na উৎপন্ন করিতে কত অ্যাম্পেয়ার তড়িৎ-প্রবাহ প্রয়োজন ?

**Explain the process of electrolysis of a solution of NaOH. How many amperes of current would be required to produce 10 grams of Na in an hour from a solution of NaCl ?**

[ ইঙ্গিত : $W = z \times c \times t = z \times c \times 60 \times 60$

$Z$ = Na-এর তড়িৎ-রাসায়নিক তুল্যাংক

= Na-এর রাসায়নিক তুল্যাংক × হাইড্রোজেনের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক

= $23 \times \cdot 0000104$ গ্রাম

$10 = 23 \times \cdot 0000104 \times 60 \times 60 \times c$ ∴ $c$ = কত ? ]

7. তড়িৎ রাসায়নিক তুল্যাংক কাহাকে বলে ? তড়িৎ-রাসায়নিক তুল্যাংকের সঙ্গে রাসায়নিক তুল্যাংকের সম্বন্ধ নির্ণয় কর।

**Define electro-chemical equivalent. Explain the connection between electro-chemical equivalent and chemical equivalent.**

(*a*) 10 মিনিটে 6 অ্যাম্পেয়ার তড়িৎ-প্রবাহ 4 গ্রাম Ag উৎপন্ন করে। Ag-এর তড়িৎ-রাসায়নিক তুল্যাংক কত ?

( ইঙ্গিত : $W = Zct$ বা $Z = W/ct = \frac{4}{6 \times 10 \times 6} = \cdot 001118$ গ্রাম। )

8. ফ্যারাডের দ্বিতীয় তড়িদ্‌বিশ্লেষণ সূত্রটি লিখ। কিভাবে এই সূত্র প্রয়োগ করিলে তড়িৎ-রাসায়নিক তুল্যাংক নির্ণয়ের ফর্মূলা বাহির করিবে ?

সিলভার ও অক্‌সিজেনের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক নির্ণয় কর।

পারমাণবিক ওজন : Ag = 108 ; O = 16

**Define Faraday's 2nd law of electrolysis. How would you deduce the formula of electro-chemical equivalent by the application of the 2nd law ?**

**Find the electro-chemical equivalent of silver and oxygen (At. wt. of Ag = 108 ; O = 16)**

H-এর রাসায়নিক তুল্যাংক = ·0000104 গ্রাম ;

[ ইঙ্গিত : Ag তড়িৎ-রাসায়নিক তুল্যাংক = $E_{Ag} \times \cdot 0000104 = \cdot 0011232$ gm.

O " " " = $E_{O} \times \cdot 0000104 = \cdot 0000832$ gm. ]

9. Zn, Al ও Fe (ফেরাস)-এর রাসায়নিক তুল্যাংক যথাক্রমে 32·5, 9 এবং 28 ; ইহাদের তড়িৎ-রাসায়নিক তুল্যাংক কত ?

**Chemical equivalent of Zn, Al and Fe are 32·5, 9 and 28 respectively. What would be their electro-chemical equivalents ?**

[ Zn = ·000338 ; Al = ·0000936 ; Fe = ·000291 ]

10. নিম্নলিখিত পদার্থের ভিতর দিয়া এক ফ্যারাডে তড়িৎ চালনার ফলে কিরূপ বিশ্লেষণ ক্রিয়া ঘটিবে এবং কত পদার্থ উৎপন্ন হইবে ?

(i) কপারের তড়িদ্দ্বারের মাধ্যমে $CuSO_4$ দ্রবণ ;

(ii) প্ল্যাটিনাম তড়িদ্দ্বারের মাধ্যমে $CuSO_4$ দ্রবণ ;

(iii) প্ল্যাটিনাম তড়িদ্দ্বারের মাধ্যমে NaCl দ্রবণ ;

(iv) প্ল্যাটিনাম তড়িদ্দ্বারের মাধ্যমে গলিত NaCl ;

(v) প্ল্যাটিনাম তড়িদ্দ্বারের মাধ্যমে অতি লঘু NaCl দ্রবণ।

What would be the process of electrolysis and what amount of metals would be liberated from the following solutions by passing one Faraday of electricity ?

(i) $CuSO_4$ solutions with copper electrodes ;
(ii) $CuSO_4$ solution with platinum electrodes ;
(iii) NaCl solution with platinum electrodes ;
(iv) Fused NaCl with platinum electrodes ;
(v) Very dilute NaCl solution with platinum electrodes.

[ ইঙ্গিত : (i) ক্যাথোডের গায়ে 31·8 গ্রাম Cu জমা হইবে এবং অ্যানোড হইতে 31·8 গ্রাম কপার $CuSO_4$ দ্রবণে দ্রবীভূত হইবে ; সুতরাং ক্যাথোডের ওজন 31·8 গ্রাম বাড়িব এবং অ্যানোডের ওজন 31·8 গ্রাম ক্ষয় হইবে ; (ii) 31·8 গ্রাম Cu জমা হইবে ক্যাথোডে এবং 8 গ্রাম $O_2$ উৎপন্ন হইবে অ্যানোডে ; (iii) $NaCl \rightleftharpoons Na^+ + Cl^-$ ; $2Na + 2HOH \rightarrow 2NaOH + H_2$ ;

$\therefore$ 40 গ্রাম NaOH এবং 1 গ্রাম $H_2$ উৎপন্ন হইবে।

(iv) 23 গ্রাম Na ও 35·5 গ্রাম $Cl_2$ হইবে। (v) 1 গ্রাম হাইড্রোজেন (ক্যাথোড) 8 গ্রাম অক্সিজেন (অ্যানোড)।

11. $CuSO_4$, NaOH, $H_2O$, গলিত NaCl, গলিত AgCl—ইহাদের ভিতর দিয়া 1 ফ্যারাডে তড়িৎ প্রবাহিত করিলে কত গ্রাম Cu, Na, $H_2$, $O_2$, Ag ও Cl উৎপন্ন হইবে ?

How many grams of Cu, Na, $H_2$, $O_2$, Ag and Cl would be produced by passing one Faraday of electricity through $CuSO_4$, NaOH, $H_2O$, molten NaCl, and molten AgCl respectively. [ Ans. প্রতি মোলের তুল্যাংক ]

12. তড়িদ্‌বিশ্লেষণ পন্থায় কিভাবে অপরিশুদ্ধ Cu ও Ag বিশুদ্ধ করিবে ? 1000 গ্রাম অপরিশুদ্ধ Cu এবং 1000 গ্রাম অপরিশুদ্ধ Ag বিশুদ্ধ করিতে কত ফ্যারাডে তড়িৎ প্রয়োজন ?

How would you purify Cu and Ag by electrolysis ? How many Faraday of electricity would be required to purify 1000 gms of impure Cu and 1000 gms of impure Ag ?

[ ইঙ্গিত : দ্রবণ $CuSO_4$ : তড়িদ্দ্বার দুইটি Cu দ্বারা তৈরী ; অপরিশুদ্ধ Cu অ্যানোড ; ক্যাথোড বিশুদ্ধ Cu-পাত ; অপরিশুদ্ধ Cu অ্যানোড হইতে Cu ক্ষয় হইয়া $CuSO_4$ দ্রবণে মিশিবে এবং $CuSO_4$ দ্রবণ হইতে বিশুদ্ধ Cu ক্যাথোডের গায়ে সঞ্চিত হইবে। Ag বিশোধনের জন্য প্রয়োজন $AgNO_3$ দ্রবণ ; অ্যানোড অপরিশুদ্ধ Ag ; ক্যাথোড বিশুদ্ধ Ag.

